ing acid fruits, কপিত্থ the elephant or wood-apple.

কপিরথ (পুং) শ্রীরাম A name of *Rama*, an incarnation of *Vishnu*, অর্জ্জুন a name of *Arjuna*.

কপিল (পুং, কব—ইল [প] আদেশ) সাঙ্খ্য দর্শনকার ঋষি The name of the saint who edited *Shankhya* System of philosophy, কুক্কুর a dog, অগ্নি a name of *Agni*, the god of fire, সিহ্লক a kind of perfume, পিঙ্গলবর্ণ the tawny color. (স্ত্রীং—আ) পুণ্ডরী নামক হস্তিনী the female elephant named *Poonderi* celebrated in the *Pooranas*, নদীবিশেষের নাম the name of a river, রাজনীতি the duty of a king, শিংশপা বৃক্ষ a kind of tree (the *succotrine alœ.*) (বিং) পিঙ্গলবর্ণ tawny.

কপিলদ্যুতি (পুং) সূর্য্য A name of the sun.

কপিলদ্রাক্ষা (স্ত্রীং) দ্রাক্ষা বা আঙ্গুর ফল বিশেষ A kind of grapes. SYN.—কপিলফলা, অমৃতরসা, গোস্তনী, মৃদ্বীকা, মধুবল্লী, দীর্ঘফলা, হরিতা, মধূলী, মধুফলা, স্বফলা, মৃদ্বী, হারহারা, হিমোত্তরা, হৈমবতী, পথিকা, কাশ্মরী, শতবীর্য্যা।

কপিলদ্রুম (পুং) কাফিনামে সুগন্ধি কাষ্ঠ বিশেষ The name of a sweet scented wood.

কপিলধারা (স্ত্রীং) তীর্থ বিশেষ A holy place of the Hindoos, স্বর্গনদী a name of the river *Ganges*.

কপিলশিংশপা (স্ত্রীং) শিংশপা বৃক্ষ The *succotrine alœ*. SYN.—সাবিত্রী, ভস্মগর্ভা, কপিলাক্ষী, পীতা, কপিলা, কশিংশপা।

কপিলা (স্ত্রীং) পুণ্ডরীক নামক গজের পত্নী The female of the elephant *Poonderika*, শিংশপা বৃক্ষ a kind of tree, রেণুকা নামক গন্ধদ্রব্য a kind of perfume named *Renooka*, নদী বিশেষ the name of a river, রাজনীতি the royal duty, গো বিশেষ the name of a cow, celebrated in the *Shastras*.

**Breast-band** (brest-band) *n.* A canvas band passed round the body of the man, who heaves the lead in sounding and fastened to the rigging to prevent his falling into the sea জাহাজের উপরিস্থ জল পরিমাণকারীর সমুদ্র পতন নিবারণ জন্য তাহার শরীর বেষ্টিত ফিতা বিশেষ।

Breast-beam / Buffer-beam } *n.* The cross-beam in the front of a locomotive engine গমনশীল যন্ত্র বা কলের সম্মুখে সংলগ্ন কড়িকাষ্ঠ।

Breast-bone (brest-bōn) *n.* The bone in the breast which most of the ribs are attached to বক্ষদেশের যে অস্থিতে অধিকাংশ পঞ্জরাস্থি সংলগ্ন থাকে, বুকের কড়া।

Breast-casket (brest-kas-ket) *n.* One of the caskets on the middle of the yard of a ship জাহাজের উপরিভাগে লম্বিত ঝুড়ি বিশেষ।

Breast-deep (brest-deep) *a.* Deep from the feet to the breast আবক্ষ, পা হইতে বক্ষ পর্য্যন্ত গভীর।

Breasted (bres-ted) *a.* Having a breast বক্ষবিশিষ্ট।

Breast-fast (brest-fast) *n.* A large rope with which a ship is fastened sidewise to the wharf or another ship যে লম্বা রজ্জু জাহাজের আড়াআড়ি বেষ্টন করিয়া জাহাজঘাটের সহিত বা অন্য কোন জাহাজের সহিত আবদ্ধ করণ জন্য ব্যবহৃত হয়।

Breast-height (brest-hite) *n.* The inside slope of a parapet বক্ষ পর্য্যন্ত উচ্চ দুর্গপ্রাচীরের দুর্গান্তরস্থ ক্রমনিম্ন ভাগ।

Breast-high (brest-hī) *a.* Up to the breast in height বক্ষ পর্য্যন্ত উচ্চ।

Breast-hook (brest-hook) *n.* A thick piece of timber placed across the stem of a ship for strengthening the forepart and uniting the bows on each side জাহাজের সম্মুখভাগ সুরক্ষিত করণ জন্য জাহাজের মধ্যস্থলে স্থাপিত বক্র স্থূল কাষ্ঠ দণ্ড বিশেষ।

শুক্রসঞ্চারক, কিঞ্চিৎ বা... কারী, শীতল, পাকে ম... অগ্নিবৃদ্ধিকারী এবং বাতশ্লে... দোষহারী। দ্রব্যগুণ ও ভা... প্রকাশ মতে মৃগের গুণ লিখি... হইল।

মৃগনাভি। কস্তূরীকে মৃগনা... কহে। ইহা ত্রিবিধ—কাম... দেশজাত কৃষ্ণবর্ণ মৃগনাভি-শ্রেষ্ঠ, নেপাল দেশজাত নীল... মৃগনাভি—মধ্যম এবং কা... দেশজাত ঈষৎ পীঙ্গলবর্ণ মৃ... নাভি—মধ্যমাধম। এই ত্রি... মৃগনাভির গুণ—তিক্ত, ক... উষ্ণ, ক্ষাররসাশ্রিত ও গুরু... কফ ও বাতদোষনাশক, শী... ও ছর্দ্দিনিবারক, দুর্গন্ধহা... এবং বিষাদি নানাদোষ... শান্তিকারক।

"কামরূপোদ্ভবা কৃষ্ণা নেপা... নীলবর্ণযুক্। কাশ্মীরী কপি... চ্ছায়া কস্তূরী ত্রিবিধা স্মৃতা কামরূপোদ্ভবা শ্রেষ্ঠা নৈপা... মধ্যমা ভবেৎ। কাশ্মীরদে... সংভূতা কস্তুরী হ্ম... স্মৃতা।*। অন্যা। গুণাঃ কস্তূরিকা কটুস্তিক্তা ক্ষারো... শুক্রলা গুরুঃ। কফবা... বিষ--ছর্দ্দি--শীতদৌর্গন্ধ্য-দো... হৃৎ।"

ইতি ভাবপ্রকাশ...

কপিলাশ্ব (পুং) ইন্দ্র, (দেবরাজের কপিল বা পিঙ্গলবর্ণ অশ্ব আছে বলিয়া কপিলাশ্ব নাম হইয়াছে) A name of *Indra*, after the name of his tawny-coloured steed.

কপিলাক্ষী (স্ত্রীং) কপিলশিংশপা A kind of tree (*Dalbergia Sissoo*), মৃগের্ব্বারু a kind of white cucumber.

কপিলোমফলা (স্ত্রীং) বৃক্ষবিশেষ A kind of tree, আলকুশী cowach.

পিলোমা (স্ত্রীং) রেণুকা নামক গন্ধদ্রব্য বিশেষ A kind of perfume called *Renooka*. [Brass.

পিলোহ (ক্লীং, কপিল—লোহ) পিত্তল

পিল্লিকা (স্ত্রীং) গজপিপ্পলী A plant (*Pothas officinalis*).

পিবক্ত্র (পুং, কপি—বানর, বক্ত্র—মুখ) বানরের মুখের ন্যায় মুখবিশিষ্ট—নন্দী One with a face like that of an ape, *Nandi* an attendant of *Mohadeva*, নারদ a name of the saint *Narada*.

বল্লী (স্ত্রীং) গজপিপ্পলী The *Pothas officinalis*.

শ (পুং, কপি—[শ] অস্ত্যর্থে) কৃষ্ণ ও পীতবর্ণের মিশ্রবর্ণ The colour arising from the compound of black and yellow, সিল্হক নামে এক প্রকার গন্ধদ্রব্য a kind of perfume called *Silhaka*, coarse benzoin, নীল ও পীত মিশ্রিত বর্ণ the mixture of blue and yellow. (বিং) শ্যামল of a black or dark blue colour, কৃষ্ণ ও পীত মিশ্রিত black and yellow mixed.

শা (স্ত্রীং) স্বনাম প্রসিদ্ধ নদীবিশেষ The name of a famous river, মাধবী লতা a kind of creeper, মদিরা a kind of rum. [cabbage.

শাক (সং, ক্লীং) শাক বিশেষ A

শাঞ্জন (পুং) মহাদেবের নাম A name of *Siva*.

শাপুত্র (পুং) পিশাচ An evil spirit.

শী (স্ত্রীং) মদ্যবিশেষ A kind of wine, মাধবী লতা a kind of flower or the shrub on which it grows.

Breasting (brest-ing) *n.* The curved channel for the breast-wheel to turn in যে বক্র পথে চক্র আবর্ত্তন করে।

Breast-knot (brest-not) *n.* A knot of ribbon worn on the breast বক্ষে পরিধান করণার্থ রেসমী ফিতার গ্রন্থি।

Breast-pin (brest-pin) *n.* A pin worn on the breast either for a fastening or as an ornament, a brooch বক্ষঃদেশস্থ পরিচ্ছদের কোন অংশ বদ্ধ করণ জন্য বা অলঙ্কার স্বরূপ বক্ষোপরি পরিহিত কাঁটা বিশেষ।

Breast-plate (brest-plāte) *n.* A plate worn upon the breast বুকপাটা, উরস্ত্রাণ, a strap across a horse's breast অশ্বের বক্ষবন্ধনী ফিতা, a part of the vestment of the high priest of the Jews, consisting of a rich embroidered stuff set with twelve precious stones on which were engraved the names of the twelve tribes যিহুদি পুরোহিতের বহুমূল্য পরিচ্ছদ, যাহার উপর দ্বাদশ জাতির নামাঙ্কিত আছে।

Breast-wheel (brest-hwēl) *n.* A water-wheel which receives the stream of water at about half the height of the wheel জলটানা চক্র।

Breast-work (bresr-wurk) *n.* A defensive earth-work breast-high, আত্মরক্ষার্থে আবক্ষোচ্চ দেউল, railing on the quarter-deck and forecastle জাহাজের সম্মুখ ভাগের রেলিং বা বেড়া।

Breath (breth) *n.* (A. S. *brædh*, odour, breath.) Air drawn in and discharged by the lungs নিশ্বাস প্রশ্বাস, power of respiration শ্বাস প্রশ্বাস শক্তি, life প্রাণ, moving air বায়ু, time to breathe শ্বাস প্রশ্বাস কাল, an instant ক্ষণ, pause বিরাম।

Breathe (brēth) *v. t.* To inhale and expel from the mouth and lungs, to respire নিশ্বাস ফেলন, to utter

মৃগের্ব্বারু। সেঁধিনী নামক এক প্রকার পুষ্পবৃক্ষকে মৃগের্ব্বারু কহে। ইহার গুণ—মন্দাগ্নি সঙ্কারক, গুরু, দুর্জ্জর ও রক্তপিত্তদোষনাশক।

"দুর্জ্জরত্বং, গুরুত্বং, মন্দানলকারিত্বং, রক্তপিত্তহারিত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

মৃণাল। পদ্মের নালকে মৃণাল কহে। এই কন্দের গুণ—শীতল, তিক্ত, কষায়, মধুর ও গুরু। পিত্তদোষ ও দাহ নাশক, মূত্রকৃচ্ছ্র রোগের শান্তিকারক, বিকারদোষহারী, শুক্রসঙ্কারক এবং রক্তদোষ ও বমি নিবারক। রক্তপিত্তরোগাক্রান্ত ব্যক্তির পক্ষে মৃণাল মহোপকারী।

"শিশিরত্বং, তিক্তত্বং, কষায়ত্বং, পিত্তদাহমূত্রকৃচ্ছ্রবিকাররক্তবান্তিহরত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

মৃদ্বীক ইক্ষুরসাসব। আঙ্গুর ও ইক্ষুরস দ্বারা যে মদ্য প্রস্তুত হয় তাহাকে মৃদ্বীক ইক্ষুরসাসব বা ভিনিগার কহে। এই মদ্যের গুণ—বলকারক, কান্তিকারী এবং পিত্তদোষের শান্তিকারক। "দ্রব্যগুণ" মতে মৃদ্বীক ইক্ষুরসাসবের গুণ লিখিত হইল।

কপিশীকা ( স্ত্রীং ) মদিরা A kind of wine.
কপিশীর্ষ ( ক্লীং ) প্রাচীরের উপরিভাগ The top of a wall. SYN.—খোড়কশীর্ষক, ক্রয়শীর্ষ।
কপিশীর্ষক ( ক্লীং ) হিঙ্গুল Vermillion, red sulphuret of mercury.
কপীকচ্ছু ( পুং ) আলকুশী Cowach.
কপীজ্য ( পুং ) ক্ষীরিকা বৃক্ষ A kind of medicinal tree, (*Mimusops kauki.*)
কপীত ( পুং ) শ্বেতবুহ্না বৃক্ষ A kind of tree.
কপীতন ( পুং, কপি – তন ) ( যে সকল বৃক্ষ বানর জাতিকে আশ্রয় প্রদান করে ) শিরীষ বৃক্ষ A kind of *Mimosa* tree, অশ্বত্থ বৃক্ষ *Ficus religiosa*, আম্রাতক বৃক্ষ *Spondias mangifera*, বিল্ববৃক্ষ *Ægle marmelos*, গুবাক বৃক্ষ *Areca catechu*, গন্ধভাণ্ড বৃক্ষ a species of scented tree.
কপীন ( কৌপিন শব্দজ ) অন্তর্ব্বাস, কপ্নী A short piece of cloth worn over the privities by the poor labouring people, devotees and *Baistabas*.
কপীন্দ্র ( পুং ) হনুমান A name of *Hanuman*, the monkey chief, বানররাজ সুগ্রীব *Sugriva*, the king of the monkeys.
কপীষ্ট ( পুং ) রাজাদনী বৃক্ষ, কপিত্থ The name of a fruit tree, *Feronia Elephantum.*
কপোত ( পুং, কব – ওতচ্ ) পায়রা A pigeon. SYN.—পারাপত, পারাবত, কলরব, রক্তলোচন, ছেদ্য, গৃহকুক্কুট। বন কপোত বা ঘুঘু a dove. SYN.—ধূম্রলোচন, ধূসর, কোকদেব, দহন, গৃহনাশন, অগ্নিসহায়, ভীষণ।
কপোতক ( ক্লীং ) সৌবীরাঞ্জন Antimony.
কপোতচরণা ( স্ত্রীং ) নলীনামক গন্ধদ্রব্য A kind of perfume called *Nulli.*
কপোতপালিকা } ( স্ত্রীং, কপোত – পালি –
কপোতপালী } ণক ) পায়রার খোপ বা গৃহাদি প্রান্তে কাষ্ঠ নির্ম্মিত পায়রা রাখিবার স্থান Pigeon-hole.

softly চুপে চুপে বলা, to infuse, as life, courage, &c., উত্তেজিত করা, to exhale, as odour, &c. গন্ধাদি নির্গত করা, to cause to sound by breathing ফু দিয়া শব্দ বাহির করা, to put out of breath হাঁপান, to exhaust ক্লান্ত করা, to open উন্মুক্ত করা। (*v. i.*) to inhale and emit air, to live, to take breath নিশ্বাস ফেলন, to rest আরাম করা।
Breathing (brēth-ing) *n.* Respiration নিশ্বাস প্রশ্বাস, gentle breeze মৃদু বাতাস, inspiration নিশ্বাস গ্রহণ করণ, দৈবজ্ঞান, utterance উচ্চারণ, উক্তি, respite দণ্ড স্থগিত কাল, বিরাম কাল, a mark placed over a vowel giving it the sound of *h* চিহ্ন বিশেষ।
Breathing-place (brēth-ing-ples) *n.* A pause বিরাম স্থান, vent শূন্যস্থান, ফাঁক।
Breathing-time (brēth-ing-time) *n.* A pause বিরাম সময়।
Breathing-while (brēth-ing-while) *n.* A short time অল্প সময়, a space of time sufficient for taking breath নিশ্বাস গ্রহণের উপযুক্ত সময়, short time ক্ষণকাল।
Breathless (breth-les) *a.* Well spent with exertion অতিশয় ক্লান্ত, out of breath, হাঁপাইতে হাঁপাইতে, dead মৃত।
Breathlessness ( breth-les-nes ) *n.* The state of being exhausted অতি ক্লান্তাবস্থা।
Breccia (bret-cha) *n.* (It. *breach*, Fr *Breche*, flint, pebble.) প্রস্তরখণ্ড ও সিমেণ্ট নামক মৃত্তিকা দ্বারা নির্ম্মিত কৃত্রিম শৈল বিশেষ।
Brecciated (brek-she-a-ted) *a.* প্রস্তর খণ্ড এবং সিমেণ্ট দ্বারা নির্ম্মিত।
Brede (breed) *n.* A braid বেণী বা খোপা।
Breech (breech) *n.* The lower part of the body behind দেহের নিম্নভাগের পশ্চাদ্দিক, পাছা, the hinder part of anything especially of a

মেদ। মাংসপ্রভব ধাতু বিশে
ইহার গুণ—অতিশয় গুর
বলকারী, স্নিগ্ধ, পিত্ত ও ক
সঞ্চারক, বাতনাশক এব
শুক্রবৃদ্ধিকারক। রাজবল্ল
মতে মেদের গুণ লিখি
হইল।
মেদা। এক প্রকার প্রসিদ্ধ ঔষধ
মেদা কহে। এই ঔষধে
গুণ—মধুর ও শীতল, বা
দোষসঞ্চারক, পিত্ত ও দা
নিবারক এবং যক্ষা ও জ্বর
দির শান্তিকারক।
"মধুরত্বং, শীতত্বং, পিত্তদা
ত্তিকাশ-রাজ-যক্ষ্ম-জ্বরনাশিত্ব
বাতদোষকারিত্বঞ্চ।"
ইতি রাজনির্ঘণ্ট
মেষী। ভেড়ীকে মেষী কহে
ইহার মাংসের গুণ—বা
নাশক, মধুর, কফ ও পি
সঞ্চারক এবং শুক্র, বল
অগ্নিবৃদ্ধিকারক।
"বাতহরাঃ সর্ব্বে দীপ
কফপিত্তলাঃ। মধুরা র
পাকাভ্যাং বৃংহণা ব
বর্দ্ধনা।"
ইতি ভাবপ্রকাশ
মেষীদুগ্ধের গুণ—স্নিগ্ধ, গু
পুষ্টিকারী, কফনাশক,
এবং বাত ও আমদো
সঞ্চারক। এই দুগ্ধের

াতবল্কা ( স্ত্রীং ) ব্রাহ্মী বৃক্ষ A kind tree or shrub.

াতবর্ণী ( স্ত্রীং ) সূক্ষ্মৈলা, ছোট এলাচ small species of cardamoms.

াতবাণা ( স্ত্রীং ) নলিকা নামক গন্ধদ্রব্য perfume called *Nullika*.

তসার ( স্ত্রীং ) স্রোতোঽঞ্জন Antimony.

তাজ্ঞি ( স্ত্রীং ) নলী নামক গন্ধদ্রব্য kind of perfume called *Nulli.*

তাভ ( পুং ) কপোতবর্ণ A pale ite colour.

তারি ( পুং ) শ্যেন পক্ষী বা শিকরা থি A hawk, a falcon.

তিকা ( স্ত্রীং ) পায়রা A pigeon.

ন ( পুং, কপ—ওল ) গণ্ডদেশ বা গাল cheek. SYN.—গণ্ড, গল্ল।

ন কল্পনা ( পুং ) উপন্যাস, গাল গল্প A tchat, a fiction.

ন ( দেশজ ) পক্ষীদের বুলি ফোটা first attempt of a bird to tate the human voice, কর্তন the ting of any thing.

( কৌপীন শব্দজ ) অন্তর্বাস A ll piece of cloth worn over privities by the poor people l devotees.

পুং, ক—ফল—ড ) শরীরস্থ ধাতু ষ, শ্লেষ্মা Phlegm, this is one he three constituent humours the body accounted by our ndu physicians, ছর্দ্দি পীড়া a l or catarrh. SYN.—সংঘাত, ঘন, ম্যধাতু, বলী। [ phlegm.

( বিং ) শ্লেষ্মাকর Arising from

র্চিকা ( স্ত্রীং, কফ—কূর্চ—ণক ) লালা e saliva, সিক্নি the mucus of the se, থুতু the spittle. SYN.—স্যন্দীকা, ন্দনী, আস্যাসব। [ phlegm.

( স্ত্রীং ) শ্লেষ্মানাশক Destroying

( পুং, স্ত্রীং, ক—ফণ—[ ই ] সংজ্ঞার্থে ) ই, বাহুর মধ্য গ্রন্থি The elbow.

ন ( পুং ) পিণ্ডীতগর বৃক্ষ A kind tree. ( বিং ) শ্লেষ্মবৃদ্ধিকারক generng phlegm, phlegmatic.

fire-arm behind the bore কোন বস্তুর পশ্চাদ্ভাগ বিশেষতঃ বন্দুক বা অন্য আগ্নেয়াস্ত্রের মুখের পশ্চাদ্ভাগ। (*v. t.*) to put into breeches পায়জামার পকেট বা থলিয়ার মধ্যে রাখা, to whip বেত্রাঘাত করা, to fasten with breeching ঘোড়ার পশ্চাৎ দিয়া যে দড়ি বা ফিতা বাঁধা থাকে তদ্দ্বারা বন্ধন করা, to furnish with a breech or hole ছিদ্র করা।

Breeches (breech-ez) *n. pl* (Lat. *braca, bracæ, braccæ.*) A garment for men covering the hips and thighs পুরুষদিগের পরিধেয় দেহের নিম্নভাগ আবরণকারী পরিচ্ছদ বিশেষ।

Breeching (breech-ing) *n.* That part of a harness which goes round the breech of a horse অশ্বসজ্জার যে অংশ ঘোড়ার পশ্চাদ্ভাগ বেষ্টন করিয়া বাঁধা থাকে, a whipping on the breech পাছার উপর বেত্রাঘাত করণ, strong rope or chain wherewith a cannon is fastened to the ship's side to prevent it from recoiling in battle হটিতে না পারে এই কারণে যে শক্ত দড়ী বা শিকল দিয়া জাহাজের উপর কামান বাঁধা থাকে।

Breech-loader (breech-lōd-er) *n.* A fire-arm receiving its load at the breech যে আগ্নেয়াস্ত্রের পশ্চাৎ দিয়া বোঝাই করা হয়।

Breech-loading (breech-lōd-ing) *a.* Receiving charge at the breech or back-side পশ্চাৎ দিয়া বোঝাই গ্রহণকারী।

Breech-pin } ( breech-pin ) *n.* A Breech-screw } strong plug firmly screwed in at the breech of a musket or fire-arm বন্দুক বা অন্য আগ্নেয়াস্ত্রের পশ্চাৎ ভাগে প্রোথিত কাঁটা বা পেরেক বিশেষ।

Breech-sight (breech-site) *n.* An instrument used in pointing a fire-arm কোন আগ্নেয়াস্ত্রের তাগ করিবার জন্য ব্যবহৃত যন্ত্র বিশেষ।

দ্বারা শ্লেষ্মাজনিত মুখরোগের শান্তি হয়।

"মধুরত্বং, গাঢ়ত্বং, স্নিগ্ধত্বং, কফাপহত্বং, বাতাময়করত্বং, স্থৌলত্বং, লোমশায়াশ্চেৎ, গুরুত্বং, বুদ্ধিদত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘন্টঃ।

ভাবপ্রকাশ মতে মেষী দুগ্ধের গুণ—উষ্ণ, স্নিগ্ধ, লবণরসাশ্রিত ও স্বাদু। অশ্মরী অর্থাৎ পাথরী রোগের শান্তির জন্য মেষীদুগ্ধ হিতকর। ইহা শুক্রসঞ্চারক, বল ও পুষ্টিকারক এবং পিত্ত ও কফসঞ্চারক, কাসরোগ নিবারক এবং বায়ুদোষ ও ভূতদোষাদির শান্তিকারক।

মেষীদধিগুণ—গুরু, সুস্নিগ্ধ, শোফদোষ ও ব্রণনাশক এবং কফ ও পিত্তসঞ্চারক। রক্তবাতাক্রান্ত রোগীর পক্ষে এই দধি প্রশস্ত এবং আমদোষের শান্তির জন্য ইহাও ব্যবস্থেয়।

"সুস্নিগ্ধত্বং, কফপিত্তকরত্বং, গুরুত্বং, বাতে রক্তবাতে চ পথ্যত্বং, শোফব্রণনাশিত্বঞ্চ।"

ইতি ভাবপ্রকাশঃ।

মেষীনবনীতগুণ—শীতল, দুর্গন্ধময়, সারক ও লঘু। মন্দাগ্নিকারক, মেধানাশক, ধাতুপোষক এবং কফ ও বাতদোষে

কফবিরোধি (ক্লীং) শ্লেষ্মানাশকারী Phlegm destroying, মরিচ black-pepper.

কফাস্তক (পুং) বর্ব্বুর বৃক্ষ A kind of medicinal tree.

কফারি (পুং) শ্লেষ্মাঘ্ন Phlegm destroyer, শুণ্ঠি বা শুঁঠ dried ginger.

কফী (বিং, কফ–[ইন্] অস্ত্যর্থে) কফ বা শ্লেষ্মা বিশিষ্ট Ill with cold. SYN.—শ্লেষ্মল, শ্লেষ্মণ। (পুং) হস্তী an elephant.

কফেলু (বিং) শ্লেষ্মাযুক্ত Subject to cold or Catarrh.

কফোণি (পুং) বাহু মধ্যস্থ গ্রন্থি বা কণুই The elbow. SYN.—কূর্পর।

কব (ধা) স্তুতি করা To pray, বঙ করা to die.

কবজ (ক্লীং—যাং) রসিদ Receipt, হস্ত the hand, অধিকার posession.

কবন্ধ (পুং, ক্লী, ক–বন্ধ–অণ্) ক্রিয়াশীল মস্তকহীন নরদেহ Headless human body, with an special power to move and act with arms as related in our mythology. (পুং) রাহু *Rahu*, the ascending node or dragon's head, ধূমকেতু a comet, রাক্ষস a demon, ভূতযোনি বিশেষ a class of evil spirits in Hindu mythology, উদর the belly. (ক্লীং) জল water.

কবর্গ (সং) বঙ্গ ব্যঞ্জন বর্ণের আদ্য পঞ্চাক্ষর The first five consonants of the Bengalee alphabet.

কবিথ (পুং) কৎবেলের গাছ A kind of tree, the *Succotrine alœ.*

কবিরাজ (পুং) চিকিৎসক, বৈদ্য A physician.

কবিল (পুং) পিঙ্গল বর্ণ Tawny colour.

কবুতর (কপোত শব্দজ) পায়রা A pigeon.

কবে (কদা শব্দজ) কোন্ সময় When?

কব্জা (পারস্য ভাষা) কবাটযোজক লৌহ নির্ম্মিত দ্রব্য বিশেষ A hinge, হস্তের সহিত হস্তের পাতার সন্ধি, গ্রন্থি the wrist.

কব্য (ক্লীং) মৃত পিতৃলোকের উদ্দেশে প্রদত্ত খাদ্য দ্রব্য বিশেষ An oblation of food made to deceased ancestors.

Breed (breed). *v. t.* (A. S. *brēdan*, to nourish.) To beget জন্ম দেওয়া, to hatch তাপ দেওয়া বা ডিম্ব ফুটান, to nurse প্রতিপালন করা, to educate or instruct শিক্ষা দেওয়া, to produce, to originate উৎপাদন করা। (*v. i.*) to bear and nourish young গর্ভধারণ করা, to be produced জন্মান। (*n.*) progeny from the same stock কোন বিশেষ জাতি বা বংশীয় লোক বা অন্য প্রাণী, a cast, kind or race জাতি শ্রেণী বা বংশ, offspring শাবক।

Breeder (breed-er) *n.* One who or that which produces or brings up যে কিম্বা যাহা উৎপন্ন বা প্রতিপালন করে।

Breeding (breed-ing) *n.* Education শিক্ষা, nurture ভক্ষ্য, আহার, পালন, formation of manners সভ্যতা শিক্ষা, deportment or behaviour in the decorums of society সামাজিক সভ্যতা প্রণালী।

Breeze } (breez) *n.* (A. S. *briosa.*)
Breeze-fly } A kind of fly of various species noted for buzzing about animals and tormenting them by sucking their blood পতঙ্গ বিশেষ, উহারা জন্তুদিগের চতুর্দ্দিকে এক প্রকার শব্দ করিয়া উড়িয়া বেড়ায় এবং তাহাদের রক্ত শোষণ করে।

Breeze (breez) *n* (It. *brezza*, breeze.) A light wind মৃদু বাতাস, a quarrel দ্বন্দ, excited state of the mind মনোভাবের উত্তেজিত অবস্থা। (*v. i.*) to blow in gentle motion মৃদুভাবে বায়ু বহন করা।

Breezeless (breez-les) *a.* Motionless অচল, গতিশূন্য, lacking wind বায়ুশূন্য।

Breezy (bree-ze) *a.* Fanned with soft wind মৃদু বাতাস প্রবাহ বিশিষ্ট।

Brehon (bre-hon) *n.* (Ir. *breathamh*) A judge বিচারপতি (আয়রলণ্ডদেশীয় প্রাচীন আইনের নাম হইতে উৎপন্ন)।

Breme (breem) *a.* (A. S. *bremman*

ও যোনিশূলরোগে হিতকর।
"ক্লিষ্টগন্ধত্বং, শীতলত্বং, হরত্বং, পুষ্টিদত্বং, স্নে মন্দাগ্নিদীপনত্বং, সার পাকে হিমত্বং, লঘুত্বং, শূলে কফে বাতে দু হিতত্বঞ্চ।"
ইতি ভাবপ্রক
মেষীঘৃত গুণ—এই ঘৃত হারযোগ্য নয়। ইহার মেধা শক্তি বিনষ্ট হয় ইহার বিকৃত গন্ধ থ আহারাদি কোন কার্য্যে হৃত হয় না।

মৈরেয় মদ্য। গুড়, আমানী ধাইফুল দ্বারা এই প্রস্তুত হয়। এই ম গুণ—তীক্ষ্ণ, গুরু ও ক কফনাশক, ক্রিমিরোগ মেদ ও বায়ুদোষ প্রশমন এবং গুল্ম ও অর্শরো শান্তিকারক। "দ্রব্যগুণ" মৈরেয় মদ্যের গুণ লি হইল।

মোচরস। শাল্মলী বৃক্ষের আঠা মোচরস কহে। এই র গুণ—রুচিকর, কষায় ও র য়ণিক। বল, পুষ্টি ও বীর্য্য কারক, কান্তিকারী, কফ বাতনাশক এবং প্রস্রা

|( পারস্য ভাষা ) কোন সময় At any
me.
( কদাপি শব্দজ ) কখন বা কোন সময়ে
t one time, কস্মিন্ কালে at any
me.
( বিং, কম্—বিচ্ ) ন্যূন Less, inade-
iate. ( ব্য ) জল water, মস্তক head,
নিন্দা slander, মঙ্গল good, পাদপূরণ
mpletion of a foot in poetry.
ধা ) ইচ্ছা করা to wish.
( পুং ) সাহায্যকারী An assistant,
helper.
( পুং ) কচ্ছপজাতীয় জন্তু A tortoise,
শারু a hedgehog, বাঁশ a bamboo,
ভূতবিশেষ a particular demon.
লীং ) ঋষিদিগের জল পাত্র বিশেষ a
nd of water-vessel used by the
votees.
( স্ত্রীং ) কচ্ছপী A female tortoise.
লু ( পুং, স্ত্রীং, ক—মণ্ড—লা—[ স্বু ]
স্বার্থে ) সন্ন্যাসীদিগের ব্যবহৃত মৃত্তিকা
কাষ্ঠ নির্ম্মিত পাত্র বিশেষ An
then or wooden vessel as water-
t used by the saints and other
ous men. SYN.—কুণ্ডী, করক।
বৃক্ষ বা পাকুড় গাছ a kind of
dian tree.
লু তরু ( পুং ) পাকুড় গাছ A kind
tree resembling *Ficus religiosa*
( বিং, কম—অন—ঘ ) লম্পট Lewd
দর beautiful. ( পুং ) কাম lust,
শোক বৃক্ষ *Jonesia Asoca.*
ছদ ( পুং ) কঙ্ক পক্ষী বা কাঁক পাখী
kind of bird, a heron.
য় ( বিং ) বাঞ্ছনীয় Desirable, সুন্দর
autiful. SYN.—মনোহর, অভিরাম,
চির, হারি, বন্ধুর, কান্ত, চারু, বল্গু,
ভিন, সুষম, রাম, রুচ্য, মঞ্জুল, মনো-
, মঞ্জু, সাধু, মনোজ্ঞ, রম্য, সুন্দর, হৃদ্য,
শল, কাম্য, সৌম্য, প্রিয়, মধুর, কল্র।
( কুত্র শব্দজ ) কোন্ স্থানে Where ?
( স্ত্রীং ) কবন্ধ A kind of evil spirit
th a human shape minus the
ad, জল water.
( বিং ) কামী, লম্পট Lewd.

to rage, roar.) Cruel নিষ্ঠুর, fierce ভয়ানক, sharp ধারাল।

Bren (brĕn) *v. t.* (A. S. *Brennan*, to burn.) To burn দগ্ধ করা।

Brennage (brĕn-age) *n.* (Lat. *brennagium.*) A tribute paid by the tenants in the middle ages মধ্যকাল প্রচলিত প্রজাপ্রদত্ত কর বিশেষ।

Brent (brĕnt) *n.* A brant or brand-goose হংস বিশেষ, a kind of fowl with a black neck and a white line round it শ্বেত রেখা বেষ্টিত কৃষ্ণ গ্রীবা বিশিষ্ট পক্ষীবিশেষ।

Brest } (brĕst) *n.* The member of a
Breast } column usually called *torus* or *tore* স্তম্ভের পাদদেশস্থ গোলাকার বেদী বিশেষ।

Brest-summer } *n.* A beam placed
Breast-summer } breast-wise to support a superincumbent wall সবদল কাষ্ঠ। [ বিশেষ।

Bret (brĕt) *n.* The turbut মৎস্য

Brethren (breth-ren) *n.* Plural of brother (used in solemn language and in scripture) ভাই সকল ( বাইবেল নামক খৃষ্টধর্ম্ম পুস্তকে ব্যবহৃত। )

Breton (bri-ton) *a.* Relating to Brittany or Bretagny in France ফ্রান্সদেশের ব্রিটানি কিম্বা ব্রিট্যাগ্নি নামক স্থান সম্বন্ধীয়।

Brett (brĕt) *n.* A long pleasure carriage with four wheels with a calash top and seats for four men besides a driver's seat চারিচাকা প্রসারণ ও সঙ্কোচন হইতে পারে এরূপ ছাদ এবং চারিজন লোকের বসিবার স্থানযুক্ত শকট বিশেষ।

Brittice (brē-tis) *n.* (It. *bertesca.*) One of the planks used to support the roof of a coal mine কয়লার খনির ছাদ রক্ষা জন্য ব্যবহৃত তক্তা খণ্ড।

Bretzel (bret-sel) (Gr.) A kind of cake একপ্রকার পিষ্টক।

Breve (breev) *n.* (Lat. *brevis*, short.) (mus.) A note or character of

আয়ুর্বৃদ্ধিকারক। রাজনির্ঘণ্ট মতে মোচরসের গুণ লিখিত হইল।

মোদিনী। মল্লিকা পুষ্পকে মোদিনী কহে। এই পুষ্পের গুণ— উষ্ণ ও কটু। অতি সুরভি, ব্রণনাশক, নেত্রদোষহারী এবং মুখরোগের শান্তিকারী।

"নেত্ররোগাপহন্তৃত্বং, কটুত্বং, উষ্ণত্বং, ব্রণঘ্নত্বং, গন্ধবহুলত্বং, আস্যজরোগনাশিত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

যজ্ঞডুম্বুর। এই স্বনামখ্যাত প্রসিদ্ধ ফলের গুণ—মধুর, শীতল, গুরু, রুক্ষ, কান্তিকারী, পিত্তদোষ, কফদোষ ও রক্তদোষ নাশক এবং ভ্রণশোধন ও রোপণকারী।

"উডুম্বরো হিমো রুক্ষো গুরুঃ পিত্ত কফাস্রনুৎ। মধুরস্তুবরো বর্ণ্যো ব্রণশোধনরোপণ।"

ইতি ভাবপ্রকাশঃ।

যন্ত্রদ্বারা নিষ্পীড়িত ইক্ষুরস। বিদাহী, গুরু এবং বিষ্টম্ভী অর্থাৎ মল ও মূত্ররোধক। "দ্রব্যগুণ" মতে যন্ত্রদ্বারা নিষ্পীড়িত ইক্ষুরসের গুণ লিখিত হইল।

যমুনা নদীর জল। এই স্বনামখ্যাত নদীর জলের গুণ—মধুর, স্নিগ্ধ, রুচিকারী, বলসঞ্চারক, অগ্নিবৃদ্ধিকারী, শ্রমনাশক, বমন

কমল (ক্লীং, কম—অল—[অল্]) জলজ পুষ্প বিশেষ A lotus, *Nelumbium speciosum*. SYN.—নলিন, পদ্ম, নল, পাথোজ, অম্বুরুহ, অম্বুজন্ম, অম্ভোজ, অম্বুজ, শ্রী, অম্বুপদ্ম, সুজল, অম্ভোরুহ, পঙ্কজ, সারস, পাথোরুহ, কুটপ, সরসী-রুহ, তামরস, পুষ্কর, বার্জ্জ, কঞ্জ, কঞ্জ, কুশেশয়, শতপত্র, বিসকুসুম, অরবিন্দ, মহোৎপল, সহস্রপত্র, সরসিজ, বারিরুহ, সলিলজ, রাজিব, পঙ্কেরুহ। জল water, ঔষধ medicine, তাম্র copper, সারস পক্ষী the Indian crane, *Ardea Sibirica*. (পুং) মৃগবিশেষ a species of deer.

কমলযোনি (পুং) ব্রহ্মা A name of *Brahma*, সৃষ্টি কর্ত্তা the creator of the world.

কমলষণ্ড (ক্লীং) পদ্ম সকল An assemblage of lotus.

কমলা (স্ত্রীং) বরস্ত্রী The best of women, লক্ষ্মী *Lukshmi*, the goddess of wealth, নারাঙ্গী লেবু a kind of lemon, কমলা লেবু an orange.

কমলাকর (স্ত্রীং) পদ্মবিশিষ্ট পুষ্করিণী A tank abounding with lotuses.

কমলালয়া (স্ত্রীং) লক্ষ্মীর নাম A name of the *Lukshmi*, the goddess of wealth.

কমলাসন (পুং) ব্রহ্মা A name of *Brahma*, the creator of the world.

কমলিনী (স্ত্রীং, কমল—[ণিন্] সমূহার্থে) পদ্মিণী An assemblage of water-lilies, পদ্মাকর, পদ্মগুচ্ছ the plant of water-lily with its flowers and seeds.

কমলোত্তর (ক্লীং) কুসুম্ভ পুষ্প A kind of flower, *Carthamus tinctorius*.

কমা (স্ত্রীং) শোভা Beauty.

কমিতা (বিং, কম্—তৃণ—ঘ) কামুক Lustful, Lewd.

কমিতৃ (বিং) কামুক, লম্পট Lustful.

কম্প (পুং, কম্প—ঘঞ্) কাঁপনি Shaking, trembling, tremulous motion. SYN.—বেপন, কম্পন, বেপথু, বেপ।

কম্পন (বিং, কম্প—[অন] ভাবার্থে)

time equivalent to two semibreves or four minims সঙ্গীতে ব্যবহৃত সময় পরিমাণ বিশেষ, a writ wherein the cause of action is clearly stated usually written *brief* আরজি বা আবেদন পত্র, a carved mark [ ◡ ] indicating the short sound of a vowel ইংরাজী স্বরবর্ণের হ্রস্বোচ্চারণ সূচক চিহ্ন বিশেষ।

Brevet (brē-vet) *n*. (Lat. *brevis*, short.) A document from a king or emperor granting a favor, privilege, dignity or title রাজা বা সম্রাট প্রদত্ত সনন্দ পত্র, an honorary rank conferred upon an officer above the rank he holds in his own corps সৈন্য সংক্রান্ত কোন কর্ম্মচারীকে তাহার পদ হইতে কোন উচ্চতর অবৈতনিক পদ যাহা দান করা যায়। (*a*.) taking rank by brevet অবৈতনিক পদবী প্রাপ্ত। (*v. t.*) to confer rank or title by brevet অবৈতনিক পদবী প্রদান করা।

Brevetcy (brē-vet-se) *n*. The rank or condition of a brevet অবৈতনিক পদ।

Breviary (brē-vē-ă-rē) *n*. (Lat. *breviarium* summary, abridgment from *brevis* short.) An abridgment চুম্বক, সারসংগ্রহ, a book containing the daily service of the Roman Catholic or Greek church রোমান ক্যাথলিক বা গ্রীক সম্প্রদায়ের গির্জ্জার প্রাত্যহিক উপাসনা লিখিত পুস্তক।

Breviate (brē-vē-et) *n*. (Lat. *breviatus*.) An epitome, a short compend সারসংগ্রহ, চুম্বক।

Breviature (bre-ve-a-chur) *n*. An abridgment চুম্বক বা সারসংগ্রহ।

Brevier (bre-ve-er) *n*. (Lat. *braviarium*.) A kind of small printing type between bourgeois and minion মুদ্রাঙ্কনে ব্যবহৃত এক প্রকার ক্ষুদ্র ক্ষুদ্র অক্ষর।

নিবারক, পবিত্রকারী ও পিত্তদোষ ও দাহাদির শা কারক ও বাতসঞ্চারক।

"পিত্ত-দাহ-বমন-শ্রমাপহ স্বাদুত্বং, বাতজননত্বং, প নত্বং, বহ্নিদীপনকরত্বং, রে নত্বং, বলপ্রদত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্ট

যব। শূক ধান্যকে যব ক এই প্রসিদ্ধ শস্যের গু মধুর, শীতল, কষায়, ে নাশক, পিত্ত ও কফদোষহা বলকারক, শুক্রসঞ্চারক, তৃ নাশক এবং রক্তপিত্তরো শান্তিকারক। রাজনির্ঘণ্ট দ্রব্যগুণ মতে যবের লিখিত হইল।

যব, কোল এবং কুলত্থ। ত্রিবিধ শস্যের গুণ— নাশক এবং স্বর সঞ্চা অর্থাৎ কণ্ঠশোধনকারী। গুণ মতে উক্ত ত্রিবিধ শ গুণ লিখিত হইল।

যবজাত মদ্য। এই মদ্যের গু রুক্ষ, তৃপ্তিকারী, কফ বাতদোষনাশক, পিত্তসঞ্চা এবং অর্শ ও কুষ্ঠরো শান্তিকারক। দ্রব্যগুণ যবজাত মদ্যের গুণ লি হইল।

যবতিক্তা। এক প্রকার লতা

কম্পযুক্ত, কাঁপনে Trembling. SYN.—চল, লোল, চলন, কম্প্র, পারিপ্লব, তরল, চলাচল, চঞ্চল, পরিপ্লব, চটুল, চপল। (পুং) শিশির ঋতু the dewy season of the year.
পমান (বিং) কম্পনশীল, যে কাঁপিতেছে Trembling, quivering.
পলক্ষ্মা (পুং) বায়ু The wind.
পাক (পুং, কম্প—আক) বায়ু The wind.
পত (ক্লীং, কম্প—ক্ত—ঘ) চলন Moving. SYN.—কম্প, বেপন, কম্পন, বপথু। (বিং) কম্পযুক্ত shaking.
ল } (পুং) রোচনী, কমলা গুঁড়ি
ল্লক } বৃক্ষ বিশেষ, কবঞ্জ বৃক্ষ *Gale-upa arboria* Roxb. SYN.—রেচনক, জাঙ্গ, রেচী, লোহিতাঙ্গ, কম্পিল্ল, বঞ্জক, জচূর্ণক। [unripe.
াক্ত (বিং) অসম্পূর্ণ Imperfect, কাঁচা
হত (বিং) হতভাগা, অভাগা Un-tunate, wretched. [trembling.
(বিং, কম্প—ব) কম্পযুক্ত shaking,
ধা) গমন করা To go.
(পুং) চিত্রবর্ণ Variegated colour.
বং) চিত্রিত spotted, diversified colour.
(পুং, কম—কল) মেষলোম নির্ম্মিত ন বা বস্ত্রাদি A blanket &c. ং.—রোমযোনি, বেণুকা, রল্লক, বেশক, রাঙ্কব, প্রাবার, কৃমি, সাস্না, উত্তরাসঙ্গ: বিশেষ a species of deer.
} (পুং) বৃষ, ষাঁড় A bull.
াহ্যক (ক্লীং) বৃষশকট A car vn by bulls. SYN.—গান্ত্রী, গন্ত্রী।
গ্রী (পুং) শঙ্খচিল A kind of , *Falco ponticerianus*.
ঘী, কম—ই) দর্ব্বি বা হাতা Ladle
র পাব্ a portion of a bamboo.
(ং, ক্লীং, কম—উ) শঙ্খ A conch.
(ং) শম্বুক A shell, হস্তী an ele-nt, গ্রীবা the neck, কর্ব্বুর বর্ণ gated colour, বলয় a bracelet
ির a ring, নলক a cylindrical

Breviped (brev-e-ped) *a.* (Lat. *brevis* short and *pes, pedis*, foot.) Short-legged ক্ষুদ্র পদ বিশিষ্ট। (*n.*) a bird with short legs ক্ষুদ্র পদ বিশিষ্ট এক প্রকার পক্ষী।
Brevipen (brĕv-e-pen) *n.* A bird having short wings ক্ষুদ্র পক্ষ বিশিষ্ট এক প্রকার পক্ষী।
Brevipennate (brev-e-pen-ate) *a.* (Lat. *brevis*, short and *pennatus*, furnished with feather or wing.) Short-winged ক্ষুদ্র পক্ষধারী।
Brevity (brĕv-e-te) *n.* (Lat. *brevitas.*) Briefness or shortness of time সময়ের অল্পতা, contraction, shortness হ্রস্বতা, ন্যূনতা।
Brew (bru) *v. t.* (A. S. *breovan.*) To boil সিদ্ধ করা, to prepare by boiling, mingling &c. সিদ্ধ বা মিশ্রিত করিয়া প্রস্তুত করা। (*v. i.*) to perform the business of brewing or making beer বিয়ার নামক মদ্য প্রস্তুত করা to be in a state of preparation প্রস্তুত হইতে থাকা, to be mixing, forming or gathering মিশ্রিত, প্রস্তুত বা সঞ্চিত হইতে থাকা। (*n.*) the thing formed by brewing সিদ্ধ বা মিশ্রিত করিয়া প্রস্তুত দ্রব্য, that which is brewed মিশ্রিত করিয়া যাহা প্রস্তুত হয়।
Brewage (bru-age) *n.* Malt liquor মদ্য বিশেষ, drink prepared by brewing সিদ্ধ করিয়া প্রস্তুত পানীয় দ্রব্য।
Brewer (bru-er) *n.* One whose business is to prepare malt liquor বিশেষ প্রকার মদ্য প্রস্তুতকারী, one who brews যে সিদ্ধ করিয়া মদ্য প্রস্তুত করে।
Brewery (bru-er-e) *n.* A house where brewing is performed যে বাটীতে মদিরা প্রস্তুত হয়।
Brew-house (bru-houz) *n.* A house where brewing is carried on মদ্য প্রস্তুত করিবার কারখানা বাটী।

যবতিক্তা কহে। এই লতার গুণ—রেচক, রোচক, অগ্নিবৃদ্ধিকারী, তিক্ত অম্ল-রসাশ্রিত, কৃমিদোষনাশক, রক্তদোষ নিবারক এবং কুষ্ঠ-রোগহারী।
"সতিক্তাম্লত্বং, দীপনত্বং, রুচিকারীত্বং, কৃমিকুষ্ঠবিবর্ণাস্র-দোষনাশিত্বং, রেচনত্বঞ্চ।"
ইতি রাজনির্ঘণ্টঃ।
যবক্ষার। সোরাকে যবক্ষার কহে। ইহার গুণ—কটু ও উষ্ণ, কফ ও বাতরোগনাশক, রক্তদোষ-হারী, আমদোষ ও বিষদোষ নিবারক, শূলরোগ, অশ্মরী অর্থাৎ পাথরী প্রভৃতি নানা রোগের শান্তিকারক।
"কটুত্বং, উষ্ণত্বং, কফ-বাতোদরার্ত্তিনাশিত্বং।*।"
ইতি রাজনির্ঘণ্টঃ।
রাজবল্লভ মতে যবক্ষারের গুণ—অর্শরোগনাশক, শ্বাস ও গ্রহণীরোগহারী এবং প্লীহা, গুল্ম ও কণ্ঠরোগাদির শান্তি-কারক।
যবাগূ। যাউকে যবাগূ কহে। ইহার গুণ—লঘু, অগ্নিবৃদ্ধি-কারক, তৃষ্ণাহারী, জ্বরনাশক, দাহনিবারক, বস্তিশোধনকারী এবং অতিসাররোগহারী।
"যবাগূর্জ্বরতৃষ্ণাঘ্নী লঘ্বী বস্তি-

কম্বুকা (স্ত্রীং) অশ্বগন্ধা বৃক্ষ A kind of tree, having the smell of a horse.

কম্বুকাষ্ঠা (স্ত্রীং) অশ্বগন্ধা বৃক্ষ *Idem.*

কম্বুগ্রীবা (স্ত্রীং) কম্বুকণ্ঠী, শঙ্খগ্রীবা বা শাঁখের ন্যায় তিনটি রেখাযুক্ত গ্রীবা Neck marked with three lines like a shell.

কম্বুজ (পুং, কম্বু—জন—ড) শঙ্খ A shell.

কম্বুপুষ্পী (স্ত্রীং) শঙ্খপুষ্পী বৃক্ষ A kind of flower tree.

কম্বুমালিনী (স্ত্রীং) *Idem.*

কম্বোজ (পুং, কম্ব—ওজ) দেশ বিশেষ The name of a province in India, এক প্রকার শঙ্খ a kind of shell, হস্তিবিশেষ a particular kind of elephant.

কম্ভারী (স্ত্রীং) গম্ভারী বৃক্ষ A species of medicinal tree.

কম্বু (ক্লীং) উশীর A kind of fragrant grass.

কম্র (বিং) কামুক Lustful, ইচ্ছুক desirous, মনোহর pleasing.

কয়লা (যবন ভাষা) অঙ্গার Coal.

কয়স্থা (স্ত্রীং) বয়স্থা A grown-up age, applied to a girl out of her teens, কাকোলী a sort of medicine.

কয়াল (পুং—যাং) শস্যাদির পরিমাণকারী A man whose profession is to weigh grains &c.

কর (পুং, কৃ—অল) হস্ত The hand, কিরণ rays of light, শুল্ক tax, toll, হস্তীর শুণ্ড the trunk of an elephant, হস্তা নক্ষত্র the thirteenth lunar asterism, রাজস্ব revenue. Syn.—বলি, ভাগধেয়, কার, প্রত্যায়।

করক (ক্লীং, পুং, কৃ—ণক) কমণ্ডলু An wooden or erthen vessel used as waterpot by devotees. (পুং) দাড়িম বৃক্ষ a pomegranate tree, *Punica granata*, রাজকর revenue, পক্ষী বিশেষ a bird, পলাস বৃক্ষ a kind of Indian tree, নাটাকরঞ্জ বৃক্ষ a species of *Galedupa arboria.*

করকচ (কড়ক শব্দজ) লবণ বিশেষ A kind of salt.

Brewing (bru-ing) *n.* The act or the process of preparing liquors মদ্য প্রস্তুত করণ কার্য্য বা প্রণালী, the quantity of liquor brewed at a time একবারে যত মদ্য প্রস্তুত হয়, a collection of dark clouds foreboding a storm ঝড়ের সম্ভাবনা সূচক আকাশে কৃষ্ণবর্ণ মেঘ সঞ্চয়।

Brewis (bru-is) *n.* (A. S. *briw, es,* broth.) Broth ঝোল, bread soaked in gravy মাংসের কাথ দিয়া রন্ধন করা রুটি, bread prepared in butter and water মাখন এবং জলের সহিত প্রস্তুত করা রুটি।

Breziline (bre-ze-line) *n.* The substance for colouring received from Brazil-wood ব্রেজিল কাষ্ঠ হইতে যে লাল রঙ্গ প্রাপ্ত হওয়া যায়।

Briarean (bri-ā-re-an) *a.* Hundred-handed, resembling *Briareus* a giant having hundred hands ব্রাই-এরিয়স্ নামক শতহস্ত বিশিষ্ট দৈত্যের ন্যায়, শতহস্তশালী।

Bribe (bribe) *n.* (Fr. *bribe.*) A reward, price or gift given to a judge to pervert judgment, or to any other person to allure him off his duty বিচারককে বিচার পরিবর্ত্তন করাইবার জন্য বা অপর কাহাকে তাহার কর্ত্তব্য কর্ম্মের অন্যমত কার্য্যকরণে লওয়াইবার জন্য যে পুরস্কারাদি দেওয়া যায়, an allurement প্রলোভন, that which seduces যাহা প্রলোভন দ্বারা কর্ত্তব্য বিরুদ্ধে কার্য্য করায়। (*v. t.*) to bestow a reward or gift for perverting judgment বিচার পরিবর্ত্তন মানসে পুরস্কারাদি দেওয়া, to hire for serving a bad purpose কোন অসদভিপ্রায় সিদ্ধ করণ মানসে পুরস্কারাদি দিয়া প্রবৃত্ত করান, to purchase the decision, testimony or the performance of some act contrary to known truth, justice or rectitude অর্থ দ্বারা সত্য বিচার ও ন্যায়ের বিরুদ্ধ কার্য্য ক্রয় করা বা করান, to gain

বিশোধনী। অতিসারে জ্বরে দাহে হিতা বহ্নিপ্রদীপনী।"

ইতি রাজবল্লভঃ।

যবানী। যোয়ানিকে যবানী কহে। সংস্কৃত ভাষায় ইহার অপর নাম শূলহন্ত্রী। এই ওষধি বৃক্ষের দ্বারা শূলরোগের শান্তি হয়। ইহার সাধারণ গুণ—তিক্ত, কটু ও উষ্ণ, পাচক, রোচক, লঘু ও তীক্ষ্ণ, অগ্নি বৃদ্ধিকারক, বাত ও শ্লেষ্মনাশক, অর্শ ও শূলরোগহারা এবং উদরস্ফীতিরোগ, কৃমিদোষ ও ছর্দ্দিনাশক। ভিন্ন মতে পিত্তসঞ্চারক, গুল্ম ও প্লীহা রোগহারী এবং কৃমি ও উদর রোগের শান্তিকারক। বিদাহক, শুক্রশূলরোগ প্রশমনকারী, বলকারক, নেত্ররোগ নাশক এবং বস্তিশোধনকারী।

"কটুত্বং, তিক্তত্বং, উষ্ণত্বং, বাতার্শঃশ্লেষ্মশূলাধ্মানকৃমিচ্ছর্দ্দি নাশিত্বং, দীপনত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

"যবানি পাচনি রুচ্যা তীক্ষ্ণা উষ্ণা কটুকা লঘুঃ। দীপনী চ তথা তিক্তা পিত্তলা শুক্রশূলোহৃৎ। বাতশ্লেষ্মোদরানাহগুল্মপ্লীহকৃমিপ্রণুৎ।*"

ইতি ভাবপ্রকাশঃ।

যবাস। দুরালভা বা গা

ড়ি ( বিং, দেশজ ) অপুষ্ট Immature, nripe, কোমল soft.
চ্ছপিকা ( স্ত্রীং ) কূর্ম্মমুদ্রা A shell.
ন্টক ( পুং ) নখ Nails.
টিয়া ( বিং, দেশজ ) অপুষ্টদশায় পক্ব remature ripe.
া ( স্ত্রীং, পুং, কর—[ কণ ] স্বার্থে ) লা বা শিল Hail. SYN.—বর্ষোপল, কফ, কর, করক, বীজোদক, মেঘোপল, ধরঙ্ক, ধারাঙ্কুর। সন্ন্যাসী দিগের বহৃত নারিকেল খোলা নির্ম্মিত জলপাত্র a water-pot made of the coanut-shell used by ascetics.
ন্তা ( পুং, করক—অস্তম্ ) নারিন্তাস্ কেল বৃক্ষ The cocoanut e.
াঠী ( স্ত্রীং, কর—কোষ্ঠী ) হস্তমুকাস্থ রেখা সকল The marks or es on the palm of the hand.
( পুং ) হস্তধারণ Holding or taking the hand, বিবাহ rriage.
াবস্ত ( পুং ) পুণ্যাহ, রাজাকে প্রজার সরের প্রথম করপ্রদান The first nent of the year's revenue de by the tenant to his landl.
হক ( পুং, ) তহসীলদার বা কর হী সঞ্চয় করিবার ভারপ্রাপ্ত চারি One whose duty is to colt revenue. ( বিং ) উপস্বত্বভোগী eiving revenue.
ণ ( পুং ) দধি দুগ্ধাদি মন্থন দণ্ড urning stick. SYN.—তক্রাট, শাখ, দধিচার। ( ক্লীং ) হস্তঘর্ষণ rubng of hands.
র্দন ( পুং ) মন্থন দণ্ড A stick to churn the milk or rd with.
( পুং, কৃ—[ অঙ্ক ] সংজ্ঞার্থে ) মস্তক e head, নারিকেলের খোলা a coanut shell, শরীরাস্থি a bone of e body, ইক্ষু বিশেষ a kind of garcane.
ালি ( পুং ) করঞ্জ নামক এক প্রকার

by a bribe উৎকোচ বা ঘুষ দিয়া প্রাপ্ত হওয়া। (*v. i.*) to give a bribe to one কাহাকেও ঘুষ বা উৎকোচ দেওয়া, to corrupt one's action by gift or promise পুরস্কার বা পুরস্কারের আশা দিয়া কাহারে কর্ত্তব্যচ্যুত করান।

**Bribeless** (bribe-les) *a.* Incapable of being bribed উৎকোচ দ্বারা কোন কার্য্য করণাসাধ্য, free from bribes উৎকোচ গ্রহণ ব্যতিরেকে, উৎকোচ গ্রহণ করে নাই এরূপ।

**Briber** (bribe-er) *n.* One who gives gratuity for bad things done for him যে স্বার্থে কোন অসৎকার্য্য করাইবার জন্য অর্থ বা অন্যবিধ পুরস্কার দান করে।

**Bribery** (bribe-er-ē) *n.* The act of giving or receiving gratuity for bad practices অসৎকার্য্যের জন্য উৎকোচ দেওন বা লওন।

**Bribery-oath** (bribe-er-e-ōth) *n.* An oath taken by one that he was not bribed in giving his vote উৎকোচ লইয়া ভোট দেয় নাই ইহা প্রমাণের জন্য যে শপথ বাক্য পাঠ করিতে হয়।

**Bribe-worthy** ( bribe-war-the ) *a.* Worth bribing for যাহার জন্য উৎকোচ দেওয়া যায়, উৎকোচ দিবার উপযুক্ত।

**Brick** (brik) *n.* (It. *bricco.*) Clay shaped into various regular forms dried and burnt নানাবিধ আকারের গঠিত শুষ্ক ও দগ্ধিকৃত মৃৎপিণ্ড বিশেষ, ইষ্টক, a good fellow উত্তম ব্যক্তি বা সঙ্গী, a jolly man স্বাভাবিক সানন্দচিত্ত ব্যক্তি। (*v. t.*) to pave or lay with bricks ইট দিয়া মেঝিয়া করা বা গাঁথান, to imitate or counterfeit a brick-wall by an edge-tool upon plaster কর্ণিক দ্বারা পলস্তারার উপর দাগ কাটিয়া ইটের প্রাচীরের ন্যায় করা।

**Brick-bat** (brik-bat) *n.* A broken piece of a brick ইষ্টকের ক্ষুদ্র অংশ বা ঝুড়ি।

**Brick-clay** (brik-clā) *n.* Clay pre-

বৃক্ষকে যবাস কহে। এই বৃক্ষের গুণ—মধুর, শীতল, তিক্ত, তৃষ্ণানাশক, বলবৃদ্ধিকারী, পিত্তদোষ ও দাহ নিবারক, কফ ও চর্দ্দিহারী এবং বিসর্পরোগের শান্তিকারক।

"মধুরতিক্তত্বং, শীতত্বং, পিত্তার্দ্দিদাহনাশিত্বং, বলদীপনকারিত্বং, তৃষ্ণাকফচ্ছর্দ্দিবিসর্পজিত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

যবাসশর্করা। যবাস রস ঘটিত শর্করা বা সুধামোদককে যবাসশর্করা কহে। ইহার গুণ—অতিশয় মধুর, শুক্রসঞ্চারক, তৃষ্ণানাশক, শ্রমনিবারক, পিত্তদোষহারী এবং দাহ, রক্তদোষ ও ভ্রান্তি প্রভৃতি নানা রোগের শান্তিকারক।

"অতিমধুরত্বং, পিত্তশ্রমতৃষ্ণাপহত্বং, বৃষ্যত্বং, বিদাহমূর্চ্ছার্ত্তি ভ্রান্তিশান্তিকরত্বং, সরত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্টঃ।

যশদ। দস্তা নামক ধাতুকে যশদ কহে। এই ধাতুর গুণ—কষায়, শীতল ও তিক্ত। কফ ও পিত্তনাশক, চক্ষেরদোষহারী এবং মেহরোগ, পাণ্ডুরোগ ও শ্বাসরোগের শান্তিকারক।

ইক্ষু A species of sugarcane called *kuranka.*

করঙ্গ ( পুং, করঙ্ক শব্দজ ) জলপাত্র বিশেষ A kind of water-pot made of wood used by the saints.

করঙ্গণ ( পুং ) বাজার A market.

করচ্ছদ ( পুং ) শেওড়া গাছ বা শাখোট বৃক্ষ A kind of plant (*Trophis aspera*).

করচ্ছদা ( স্ত্রীং ) সিন্দুর পুষ্পী বৃক্ষ A kind of flower shrub.

করজ ( ক্লীং, কর—জন—ড )ব্যাঘ্রনখ নামক গন্ধদ্রব্য বিশেষ An Indian perfume called *Byaghra nakha.* ( পুং ) নখ nails, করঞ্জ বৃক্ষ a kind of plant, *Galedupa arboria Roxb.*

করজাখ্য ( পুং ) নখীনামক গন্ধদ্রব্য বিশেষ A kind of perfume.

করজ্যোড়ি ( পুং ) হস্তজ্যোড়ি বৃক্ষ A kind of tree.

করঞ্জ ( পুং, ক—রণ্জ—অন্ ) করমচা বৃক্ষ A kind of plant (*Galedupa arboria Roxb)* ভৃঙ্গকরঞ্জ a medicinal plant. SYN.—পূতিক,চিরবিশ্বক,নক্তমাল, পূতিপর্ণ, বৃদ্ধফল, রোচন, করজ, করঞ্জক, চিরিবিল্ব,উদকীর্য্য। নাটাকরঞ্জ a kind of prickly shrub. SYN —পূতিকরঞ্জ, প্রকীর্য্য, পূতিক, পূতিকরজ, সকণ্টক, কলিকারক। অম্লকরঞ্জ a kind of tree producing sour fruits. SYN.—করাম্ল, করমর্দ্দক, বনেক্ষুদ্রা, করমর্দ্দী, সুষেণ, অবিগ্ন, কৃষ্ণপাকফল।

করঞ্জক ( পুং, ক—রণ্জ—কণ্ ) ভৃঙ্গরাজ বৃক্ষ, করমচা গাছ A kind of plant bearing acid fruits, *Galedupa arborea Roxb.*

করঞ্জফলক ( পুং ) কপিত্থ বা কৎবেল বৃক্ষ A kind of fruit tree *Feronia elephantum.*

করট ( পুং, কৃ—অটন ) কাক A crow, হস্তীর শুঁড় elephant's trunk, কৃকলাস a lizard, বাদ্য যন্ত্র বিশেষ a kind of musical instrument, নাস্তিক an atheist, কুৎসিতজীবী an infamous person, কুসুম্ভবৃক্ষ, কুসুম ফুলের গাছ a kind of flower plant, safflower.

pared for making into bricks ইষ্টক প্রস্তুত করিবার নিমিত্ত প্রস্তুত কর্দ্দম।

Brick-dust (brik-dust) *n.* Dust produced from pounding bricks ইষ্টক চূর্ণ করিয়া যে গুঁড়া প্রস্তুত হয়, সুরকি।

Brick-earth (brik-erth) *n.* Clay prepared for making bricks ইষ্টক প্রস্তুত করিবার জন্য প্রস্তুত কর্দ্দম।

Brick-kiln (brik-kil) *n.* A furnace in which bricks are baked or burnt ইষ্টক পোড়াইবার ভাঁটি বা পাঁজা।

Brick-layer (brik-la-er) *n.* A person whose profession is to build with bricks, a brick-mason রাজমিস্ত্রী।

Brickle (brik-l) *a.* (Scot. *bruckle.*) Capable of being easily broken, brittle ঠুনকা, ভঙ্গপ্রবণ।

Brick-maker (brik-ma-ker) *n.* One whose occupation is to make bricks ইষ্টক প্রস্তুতকারী, ইটগড়া মিস্ত্রী।

Brick-nogging (brik-nog-ing) *n.* Brick-work carried up and filled in between a frame of timber দুই কড়িকাষ্ঠের মধ্যবর্ত্তী স্থানের ইটের গাঁথনি।

Brick-tea (brik-tē) *n.* A preparation of tea used in Thibet and Mongolia prepared by soaking fresh tea-leaves with fat and pressing them into large cakes like tiles তিব্বৎ এবং মঙ্গোলিয়া দেশে ব্যবহৃত চা বিশেষ; চা পাতায় চর্ব্বি মাখাইয়া টাইলের ন্যায় বড় বড় আকারে গঠিয়া ইহা প্রস্তুত হয়।

Brick-trimmer (brik-trim-mer) *n.* A brick-arch erected about a fire to prevent accidents by fire অগ্নি-সংলগ্ন না হয় এনিমিত্ত অগ্ন্যাধারের সন্নিহিত স্থানে ইষ্টক নির্ম্মিত খিলান।

Brick-trowel (brik-tro-el) *n.* The tool which the brick-masons use in building রাজমিস্ত্রীর গাঁথিবার অস্ত্র, কর্ণিক।

Brick-work (brik-wurk) *n.* A brick structure ইটের গাঁথনি।

"যশদং তুবরং তিক্তত্ব
শীতলং কফপিত্ত হৃৎ
চক্ষুষ্যং পরমং মোহ
পাণ্ডুং শ্বাসঞ্চ নাশয়েৎ।"

ইতি ভাবপ্রকাশঃ

যষ্টিমধুকা। যষ্টিমধুকে যষ্টিমধুক কহে। এই স্বনামখ্যাত অ রসা দ্রব্যের গুণ—শীতল মধুর, গুরু, সুস্নিগ্ধ, শুক্র সঞ্চারক, বলকারক, চক্ষু দোষহারী, পিত্ত, বায়ু রক্তদোষনাশক এবং ব্রণরোগ, শোথ, বিষদোষ, তৃষ্ণা, ছর্দ্দি, শারীরিক গ্লানি ও ক্ষয় নানা রোগের শান্তিকারক।

"যষ্টী হিমা গুরুঃ স্বাদ্বী চক্ষুষ্যা
বলবর্ণকৃত। সুস্নিগ্ধা শুক্রলা
কেশ্যা স্বার্য্যা পিত্তানিলাস্র
জিৎ। ব্রণশোথবিষচ্ছর্দ্দিতৃষ্ণা
গ্লানিক্ষয়াপহা।"

ইতি ভাবপ্রকাশঃ

যষ্টীমধু। এক প্রকার সুস্বাদু মূল বিশেষ। ভাষায় ইহাকে জেষ্ঠমধু কহে। এই স্বনাম খ্যাত মূলের গুণ—মধুর, শীতল, কিঞ্চিৎ তিক্ত, রুচি কারী, তৃষ্ণানাশক, চক্ষু দোষহারী, পিত্তদোষ নিবারক, এবং শোষ ও ব্রণদোষের শান্তিকারক।

" মধুরত্বং, কিঞ্চিতিক্তত্বং

টক ( পুং, করট—কণ ) কাক A crow.
টা ( স্ত্রীং, কৃ—অটন, আপ্ ) কষ্টে দুগ্ধ
দেয় এরূপ গাভী A milch-cow which
hardly gives milk.
টিন্ } ( পুং, স্ত্রীং, করট—[ইন] অস্ত্যর্থে )
টী } হস্তী An elephant.
( পুং ) করকটিয়া পক্ষী বিশেষ A species of bird, *Lanius excubitor.*
। ( ক্লীং, কৃ—অনট—ঘ, [চ ধ] বার্থে ) কারক বিশেষ One of the cases in Sanskrit Grammer, যাহা দ্বারা ক্রিয়া নিষ্পন্ন হয় that by which a thing is done, ইন্দ্রিয় an organ, শরীর in physical science, কার্য্য an action, ক্ষেত্র a plot of ground, করা বা করণ doing, তিথির অর্দ্ধ পরিমিত কাল half the time of a lunar day. There are eleven *karanas* in the Hindu Astronomy, *viz* বব, বালব, কৌলব, তৈতিল, গর, বণিজ, বিষ্টি, শকুনি, চতুষ্পদ, কিন্তুঘ্ন, নাগ। ( পুং ) শূদ্রা নারীর গর্ভে ও বৈশ্য্য ঔরসজাত —কায়স্থজাতি *Kayastha* the primal caste of *Sudras.*
ণ ( ক্লীং ) মস্তক The head.
( স্ত্রীং, কৃ—অনট, ঈপ্ ) পদ্দ মূল ব করা যায় না এরূপ রাশি Surds.
( বিং, কৃ—অনীয—চ ) করিবার যোগ্য. Practicable, that may be done, কর্ত্তব্য that ought to be done.
( পুং, কৃ—অণ্ড ) মধুকোষ, কোষণ্ড, hydrocele, পেটিকা, পেটরা a tin portmanteau, ঝাঁপি বা সাজি a basket, মৌচাক a bee-hive, অসি কোষ বিশেষ a sword, পক্ষীবিশেষ a species of bird.
( পুং, করণ্ড—ইক ) চর্ম্মময় থলী আছে এরূপ জীব Such animals have a pouch in their belly.
} ( পুং, করণ্ড—ইন্ ) মৎস্য বিশেষ A fish.
( পুং ) হস্ত তালুকা, হাতের তেলো palm of the hand.
( ক্লীং ) বাদ্য বিশেষ A cymbal.

Bricky (brik-ē) *a.* Full of bricks ইষ্টকপূর্ণ, made of bricks ইষ্টকনির্ম্মিত।
Brick-yard (brik-e-erd) *n.* A place where bricks are manufactured যে স্থানে ইট প্রস্তুত হয়, ইটখোলা।
Bricole (brē-kōl) *n.* A harness for men employed to drag guns কামান টানিতে নিযুক্ত লোকদিগের চর্ম্ম নির্ম্মিত সাজ।
Bridal (brī-dāl) *n.* Marriage বিবাহ।
Bridalty (bri-dal-te) *n.* Celebration of the wedding feast বিবাহ সম্বন্ধীয় ভোজ।
Bride (brīde) *n.* (A. S. *bryd.*) A girl or woman contracted to be married বিবাহ সম্বন্ধ স্থিরীকৃত হইয়াছে এরূপ বালিকা বা স্ত্রীলোক, a newly married damsel সম্প্রতি বিবাহ হইয়াছে এরূপ যুবতী।
Bride-ale (bride-āl) *n.* A rural nuptial feast চাষালোকদিগের বিবাহ ভোজ।
Bride-bed (bride-bed) *n.* The marriage bed বরশয্যা।
Bride-cake (bride-kāk) *n.* A cake prepared at a wedding for the guests বিবাহ ভোজে নিমন্ত্রিত ব্যক্তিদিগের ভোজনার্থ প্রস্তুত পিষ্টক বিশেষ।
Bride-chamber (brīde-cham-ber) *n.* A room for a newly married-couple to sleep in নব দম্পতীর বাসগৃহ।
Bride-groom (brīde-groom) *n.* (A-S. *brydguma.*) A man about to be married সত্বর বিবাহ হইবে এরূপ পুরুষ, a newly married man নব বিবাহিত পুরুষ।
Bride-maid } (brīde-maid) *n.* A
Brides-maid } woman in attendance upon a bride at her nuptials যে স্ত্রীলোক বিবাহকালীন কন্যার সহচরীর কার্য্য করে।
Bride-man } ( brīde-man ) *n.* A
Brides-man } man attending the bridegroom and bride at their

শীতলত্বং, চক্ষুষ্যত্বং, পিত্তহরত্বং, রুচ্যত্বং, শোষতৃষ্ণাব্রণাপহত্বঞ্চ।”
ইতি রাজনির্ঘণ্টঃ।
যাবনাল। জোয়ার নামক ধান্যকে যাবনাল কহে। এই ধান্যের গুণ—বলকারক, মধুর, রুচিকর, শুক্রসঞ্চারক, অর্শরোগহারী, ব্রণনাশক, গুল্ম ও যক্ষ্মারোগ প্রশমনকারী এবং ত্রিদোষনাশক অর্থাৎ বায়ু, পিত্ত ও কফদোষের শান্তিকারক। রাজনির্ঘণ্ট মতে যাবনালের গুণ লিখিত হইল।
যাবনালশর। একপ্রকার শরতৃণ বিশেষ। ইহার মূলের গুণ—শীতল, অল্প মধুর, রুচিকারী, তৃষ্ণানাশক, বলকর ও পিত্তদোষহারী। রাজনির্ঘণ্ট মতে যাবনালশরের গুণ লিখিত হইল।
যাবনালী। যাবনাল শর্করা বা হিমশর্করাকে যাবনালী কহে। ইহার গুণ—মধুর, তিক্ত, উষ্ণ, অতিশয় পিচ্ছিল, সারক, বাতনাশক, রুচিকারী, দাহনিবারক এবং রক্তপিত্তদোষাদি সঞ্চারক।
“গৌল্যত্বং, উষ্ণত্বং, তিক্তত্বং, অতিপিচ্ছিলত্বং, বাতঘ্নত্বং,

করতালী ( স্ত্রীং ) হাততালি A clap, করতাল a cymbal.

করতোয়া ( স্ত্রীং ) উত্তর ভারতবর্ষের নদী বিশেষ। পৌরাণিকেরা কহেন যে হর পার্ব্বতীর বিবাহের সময়ে মহাদেবের হস্ত হইতে যে জল পতিত হয় তাহা হইতে এই নদী উৎপন্ন হইয়াছে A river in the north of India. According to the *Puranicks* this river came into existence from some water that leaked down from the hands of *Mohadeva* at the time of his wedding with the goddess *Parbati.* SYN.—সদানীরা, সদানীরবহা।

করদ ( বিং, কর—দা—ড ) রাজস্ব প্রদানকারী, করপ্রদ A tributary, ( প্রজা a subject or tenant.)

করদক্ষ ( বিং ) চতুর Cunning, সতর্ক vigilant, নিপুণ able, বিদগ্ধ learned, clever.

করদীকৃত ( বিং, করদ—চ্বি—কৃ—ত ) করদ করা হইয়াছে এরূপ লোক Made a tributary of.

করদ্রুম ( পুং ) কারস্কর বৃক্ষ A kind of tree.

করপক্ষ ( পুং ) চামচিকা The smaller species of bat, বাদুড় a bat.

করপত্র ( পুং ) করাত A saw, জলক্রীড়া playing with or in water.

করপত্রবান ( পুং, করপত্র—[বৎ] অস্ত্যর্থে ) তলবৃক্ষ A palm tree.

করপত্রিকা ( স্ত্রীং ) জলক্রীড়া Playing in or with water.

করপর্ণ ( পুং ) রক্ত এরণ্ড বৃক্ষ A kind of plant sending forth malarious gas.

করপল্লব ( পুং ) অঙ্গুলি A finger.

করপাত্র ( ক্লীং ) জলক্রীড়া Playing with or in water.

করপাল ( পুং ) খড়্গ বা তরবারি A sword.

করপালিকা ( স্ত্রীং ) ক্ষুদ্র গদাকৃতি দণ্ড বিশেষ A cudgel, বৃহৎ ছুরিকা বিশেষ a large knife, a dagger. SYN.—ইলী, ঈলি, ঈলী, করবালিকা।

করপীড়ন ( ক্লীং ) বিবাহ Marriage.

করপুট ( পুং ) যোড়হাত Joined hands.

marriage বিবাহকালে যে পুরুষ বর ও কন্যার সহচরের কার্য্য করে।

Bride-stake (bride-stāk) *n.* A post fixed upon the ground to dance around বেষ্টন করিয়া নৃত্য করিবার নিমিত্ত ভূমিতে প্রোথিত দণ্ড বিশেষ।

Bride-well (bride-wel) *n.* A house where disorderly persons were kept in confinement বিশৃঙ্খল লোকদিগের জন্য কারাগৃহ।

Bridge (brij) *n.* (A.-S. *brycg*) A wood, brick or stone structure over some water course &c., making up for a gap in a road রাস্তার সম্মুখে কোন জলস্রোত বা নিম্ন ভূমি পড়িলে সেই স্থানে রাস্তা চালাইবার জন্য কাষ্ঠ, ইষ্টক বা প্রস্তর নির্ম্মিত গঠন বিশেষ, পুল, সেতু, a piece of wood like an arch set upon some musical instruments to hold the strings of above the body of the instruments বেহালা প্রভৃতি কতকগুলি বাদ্যযন্ত্রের তার সকলকে ঐ সকল যন্ত্রপৃষ্ঠ হইতে উচ্চে রাখিবার নিমিত্ত উহাদের উপরে সংলগ্ন খিলানের ন্যায় কাষ্ঠখণ্ড। (*v. t.*) to construct a bridge over পুল নির্ম্মাণ করিয়া দেওয়া।

Bridge-board (brij bōrd) *n.* A board on which the end of the steps of wooden stairs are fastened কাষ্ঠের সিঁড়ির ধাপের অগ্রভাগ সকল যে তক্তায় সংলগ্ন থাকে।

Bridge-head (brij-hed) *n.* A fortification or defence at the extremity of a bridge nearest the enemy পুলের অপর প্রান্তস্থ শত্রুসন্নিহিত দুর্গ বা সুরক্ষিত প্রাচীর।

Bridge-less (brij-les) *a.* Devoid of a bridge সেতুহীন।

Bridging-joist (brij-ing-joist) *n.* A timber placed upon a wall to which the boards of a floor are nailed দেয়ালের উপর বসান যে কড়িকাষ্ঠে মেঝিয়ার তক্তা সকল পেরেক বা স্ক্রূপ দিয়া লাগান থাকে।

সারকত্বং, রুচ্যত্বং, দা

পিত্তাস্রদায়িত্বঞ্চ।"

ইতি রাজনির্ঘণ্ট

যুথিকা। যুঁই ফুলকে যূথি কহে। এই পুষ্পের গুণ-মধুর, শীতল, পিত্তদো রক্তদোষ ও দাহনাশক, তৃ হারী এবং বিবিধ ত্বগ্দো শান্তিকারক। রাজনির্ঘণ্ট ম যূথিকার গুণ লিখিত হইল। ভাবপ্রকাশ মতে যূথির গুণ—কষায়, মধুর, শীত তিক্ত, লঘু ও কটু। রু কারী, বাতসঞ্চারক ও পি নাশক। ব্রণদোষ, মুখরো দন্তরোগ, চক্ষুরোগ ও শি রোগ প্রশমনকারী এ বিষদোষের শান্তিকারক।

"যূথীযুগং হিমং তিক্তং ক পাকং সরং লঘু। ম তুবরং হৃদ্যং পিত্তঘ্নং ক বাতলং। ব্রণাস্রমুখদন্তা শিরোরোগবিষাপহং।"

ইতি ভাবপ্রকা

যুষ। মুদ্গাদির কাথকে কহে। মুদ্গ অর্থাৎ মু যূষের গুণ—অগ্নিবৃদ্ধিকা রুচিকর, বলকারক, ব্রণ এবং পিত্তদোষ ও শান্তিকারক।

মসুর যূষের গুণ— সংগ্রা

বাল (পুং) তরবাল A sword, নখ
ails. [ A dagger.
ালিকা (স্ত্রীং) করপালিকা, ছোরা
চ (পুং, কৃ—অভচ্) মনিবন্ধ বা কব্জি
ইতে কনিষ্ঠাঙ্গুলির অগ্রভাগ পর্য্যন্ত
স্তের পৃষ্ঠদেশ The back of the hand
om the wrist to the root of the
ngers, the metacarpus, উষ্ট্রশিশু the
ung camel, হস্তিশাবক a young ele-
ant উষ্ট্র a camel, নখ নামক গন্ধদ্রব্য
kind of perfume called *Nokha,*
টদেশ loins.

কাণ্ডিকা (স্ত্রীং) উষ্ট্রকাণ্ডী বৃক্ষ A
nd of tree. [ cinal plant.
প্রিয়া (স্ত্রীং) ক্ষুদ্র দুরালভা A medi-
ল্লভ (পুং) কৎবেল গাছ A kind
fruit tree, *Feronia elephan-*
*n,* পীলুবৃক্ষ a kind of tree.
দনী (স্ত্রীং) ক্ষুদ্র দুরালভা Same as
ভপ্রিয়া।
(পুং) হস্তী An elephant.
(স্ত্রীং) উষ্ট্রী The female of the
nel. Syn.—রামী।
(পুং) সিংহ A lion.
ণ (ক্লীং) হস্তাভরণ An ornament
the hand, কঙ্কণ bracelet.
(ক্লীং, করঞ্জ শব্দজ) করঞ্জ A
d of plant bearing acid fruits
*rissa carandas.* [ tree.
(পুং) সুপারিগাছ A betel-nut
(পুং) বন্দী বা কয়েদী A prisoner.
(পুং, কৃ—মৃদ—অল) পানি আমলা
A kind of tree, করমচা বৃক্ষ
*rissa carandas.*
ক (পুং) পানি আমলা গাছ A kind
ree, করমচা গাছ *Carissa caran-*
. Syn.—কৃষ্ণফল, অবিগ্ন, কৃষ্ণ-
ফল, পাকফল, সুষেণ, পাককৃষ্ণফল,
ফলপাক, পাকফলকৃষ্ণ, ফলকৃষ্ণ,
কৃষ্ণ, বলালক, বনালয়, করাম্বুক,
আবিগ্ন, বোল, বনেক্ষুদ্রা, করমর্দ্দী,
ম, পাণিমর্দ্দ, করমর্দ্দ।
(স্ত্রীং) করমর্দ্দক বৃক্ষ A kind
tree, করমচা গাছ *Carissa ca-*
*das.*

**Bridle** (brī-dl) *n.* (A. S. *bridel.*) That part of a harness by which the rider governs his horse অশ্বসজ্জার যে অংশ দ্বারা আরোহী ঘোড়াকে ইচ্ছামত চালায়, a check, curb or restraint দমনোপায়, কড়িয়ালী, মুখোষ, a piece of cable used to fasten a ship to something with যে কাছি দিয়া তীরস্থ কোন খোঁটা বিশেষে জাহাজ আবদ্ধ করা যায়। (*v. t.*) to furnish with a bridle লাগাম পরান, to check দমন করা, to guide চালান, to govern শাসন করা। (*v. i.*) to hold up the head and screw in the chin as in anger or scorn ক্রোধ বা ঘৃণা প্রকাশের জন্য মস্তক উত্তোলন ও দাড়ী কুঞ্চন করা।

**Bridle-hand** (brī-dl-hand) *n.* The hand with which a rider holds the bridle যে হস্ত দ্বারা অশ্বারোহী অশ্বের বল্গা ধারণ করে।

**Bridle-path**, **Bridle-way** } *n.* A path for travellers on horseback অশ্বারোহীদিগের পথ।

**Bridle-port** (brī-dl-port) *n.* An opening in the foremost part of a ship through which the cables pass জাহাজের সম্মুখভাগে যে ছিদ্র দিয়া কাছি বাহির করা থাকে।

**Bridler** (brī-dl-er) *n.* One who puts bridle on যে লাগাম পরায়, he who restrains or governs যে দমন বা শাসন করে।

**Bridoon** (bre-doon) *n.* (Fr. *bridon* from *bride.*) A bridle without the bit or iron mouthpiece ঘোড়ার মুখের ভিতর লোহার যে কড়িয়ালী দেওয়া যায় তদ্বর্জিত লাগামের অবশিষ্ট অংশ।

**Brief** (breef) *a.* (Lat. *brevis,* short.) Short in the extent of time অল্পক্ষণস্থায়ী, short in expression সংক্ষিপ্ত, common সাধারণ, prevalent চলিত। (*n.*) a sketch সারসংগ্রহ, concise writing সংক্ষেপ

মধুর, শুক্রসঞ্চারক, প্রমেহ-নাশক, পিত্তশ্লেষ্মদোষহারী এবং জ্বর ও অতিসারাদি নানারোগের শান্তিকারক।

নিম্ব ও পটলের যুষ অর্থাৎ ঝোলের গুণ—অগ্নিবৃদ্ধিকারক, রুচিকর, পিত্তনাশক, কৃমিরোগ ও জ্বর নিবারক এবং কুষ্ঠ-রোগের শান্তিকারক।

কুলত্থ যুষ গুণ—বায়ুদোষহারী, কাসরোগ, অর্শরোগ, গুল্ম-রোগ এবং শ্বাস ও পীনসাদি বহুবিধ রোগ প্রশমনকারী।

মূলার যুষের গুণ—অগ্নিকারী, অরুচিনাশক, জ্বর ও শ্বাস কাসাদিহারী, কফদোষ নিবারক এবং কণ্ঠরোগাদির শান্তিকারক। রাজবল্লভ, ভাবপ্রকাশ ও দ্রব্যগুণ মতে উক্ত কয়েক প্রকার যুষের গুণ লিখিত হইল। এতদ্ভিন্ন যব কোল ও খলাদির যুষের গুণ হিতকর।

রক্তকমল। এই স্বনামখ্যাত পদ্মের গুণ—মধুর, শীতল, কটু ও তিক্ত। রক্তদোষহারী, শুক্র-সঞ্চারক, তৃপ্তিকারী এবং বাতপিত্ত ও কফদোষের শান্তিকারক।

"কটুত্বং, তিক্তত্বং, মধুরত্বং, শিশিরত্বং, রক্তদোষহরত্বং,

